সহায় মোর না যদি জুটে,
নিজের বল না যেন টুটে,
সংসারেতে ঘটিলে ক্ষতি
লভিলে শুধু বঞ্চনা,
নিজের মনে না যেন মানি ক্ষয়।"

কবি বলিয়াছেন—"ওরে নবীন, ওরে আমার কাঁচা,
ওরে সবুজ, ওরে অবুঝ
আধ-মরাদের ঘা মেরে তুই বাঁচা।"

যাহারা মানুষ হইয়া জন্মিয়া জড় নিশ্চেষ্ট হইয়া বসিয়া থাকে, তাহাদের আঘাতে আঘাতে কর্ত্তব্যকর্ম্মে প্রণোদিত করাই হইবে তরুণের আজন্মের সাধনা ও ব্রত। দুঃখ-বিপদকে তাহারা যেন ভয় না পায়। তাই নব-বৎসরে কবি তরুণদিগকে আহ্বান করিয়া বলিয়াছেন—

"ক্ষতি এনে দিবে পদে অমূল্য অদৃশ্য উপহার—
চেয়েছিলি অমৃতের অধিকার ;
সে তো নহে সুখ, ওরে, সে নহে বিশ্রাম,
নহে শান্তি, নহে সে আরাম।
মৃত্যু তোরে দিবে হানা,
দ্বারে দ্বারে পাবি মানা,
এই তোর নব বৎসরের আশীর্ব্বাদ,
এই তোর রুদ্রের প্রসাদ
ভয় নাই, ভয় নাই, যাত্রী,
ঘরছাড়া দিক-হারা অলক্ষ্মী তোমার বরদাত্রী।"

ইংরেজ কবি সেক্সপীয়ার যেমন বলিয়াছেন, "The fire in the flint does not show till it be struck"—আমাদের কবিও আমাদিগকে শিখাইয়া গিয়াছেন যে দুঃখ-বিরোধ বিপদ-মৃত্যুর বেশেই মানব-জীবনে কল্যাণ ও উন্নতি দেখা দেয়। দুঃখকে ভয় করিয়া আরাম ও বিলাসে লালিত হইয়া উন্নত-জীবনের আস্বাদন পাওয়া যায় না। দুঃখকে জয় করিয়া উন্নত-জীবনের রসাস্বাদন করিতে হয়।

রবীন্দ্রনাথের এই সকল বাণী এবং তাঁহার কাব্যের মাধুর্য্য অনন্তকাল ধরিয়া আমাদের জাতীয়-জীবনে প্রভাব বিস্তার করিয়া কল্যাণ প্রসব করিতে

থাকিবে। তিনি ছিলেন সত্যদ্রষ্টা—সত্যের পুরোহিত। যে সত্য তিনি উদাত্তকণ্ঠে প্রচার করিয়া গিয়াছেন তাহা কোনকালে পৃথিবীবক্ষ হইতে অবলুপ্ত হইবে না।

কবিতার মত রবীন্দ্রনাথের গান বাঙ্গলা সাহিত্যের অমূল্য সম্পদ্। তাঁহার রচিত গানের সংখ্যা প্রায় দুই হাজারের কাছাকাছি। ভাবের দিক দিয়া তাঁহার গানগুলি ত অপূর্ব্বই। কিন্তু শুধু সংখ্যার দিক্ দিয়া দেখিলেও দেখা যায় যে, পৃথিবীতে আর কোনো দেশে আর কোনো সঙ্গীত-রচয়িতা আজ পর্য্যন্ত এত অধিক সংখ্যক গান রচনা করিয়া যাইতে পারেন নাই। বসন্ত-কালের অপর্য্যাপ্ত কুসুমের মত রবীন্দ্রনাথের সঙ্গীত ফুটিয়া উঠিয়া বঙ্গসাহিত্যের সমৃদ্ধি সাধন করিয়াছে।

রবীন্দ্রসঙ্গীতের সংখ্যা প্রচুর। ঐ অসংখ্য গানের প্রত্যেকটিতে কবি বিশেষ বিশেষ ভাব ফুটাইয়া তুলিয়াছেন। ইহাতে তাঁহার গান বিচিত্রতার সম্পদে সমৃদ্ধ হইয়া উঠিয়াছে। তিনি ব্রহ্মসঙ্গীত রচনা করিয়া গিয়াছেন, স্বদেশী গান রচনা করিয়া গিয়াছেন, গীতাঞ্জলির আধ্যাত্মিক গান রচনা করিয়া গিয়াছেন, ইহা ভিন্ন প্রাত্যহিক জীবনের সুখ-দুঃখ, আশা-নিরাশা প্রভৃতির অনুভূতিও তাঁহার গানে ভাষা পাইয়াছে।

রবীন্দ্রনাথের গানের বিশেষত্ব, উহার মধ্যে কথা ও সুরের অপূর্ব্ব সমন্বয় ঘটিয়াছে। রবীন্দ্রনাথের গানগুলিকে প্রধানতঃ দুই শ্রেণীতে ভাগ করা চলে। তাঁহার এক শ্রেণীর গানের কথা বা ভাবটিই প্রধান—সুর সেই কথাকে একটা প্রবহমান ধারাগতি দান করিয়া বহাইয়া লইয়া চলে। আর এক শ্রেণীর গানে সুরটিই প্রধান—কথা নহে। এই শেষোক্ত শ্রেণীর গানের সুরের মধ্যে এমন একটি মাধুর্য্য আছে যাহার জন্য সুরহীন ঐ গানগুলি মাধুর্য্যহীন বলিয়া মনে হয়। সুর না থাকিলে রবীন্দ্রনাথের অনেক গান নেভানো প্রদীপের মত।

রবীন্দ্রনাথের গানের ভাব ও ভাষাসম্পদ্ যেমন অপরূপ, সুরও তেমনি অনির্ব্বচনীয়। তাঁহার গানে সুর ও ভাব ভাষার যেন হরগৌরী মিলন হইয়া গিয়াছে। প্রত্যেকটি গানে কবি ভাব অনুযায়ী সুর দান করিয়া গানগুলিকে এমন প্রাণবান্ করিয়া তুলিয়া গিয়াছেন যে, রবীন্দ্রসঙ্গীত শুনিলে মুগ্ধ না হইয়া পারা যায় না। রবীন্দ্রনাথের কবিতায় আছে ছন্দ, আর আছে ভাষা ও ভাবের ঐশ্বর্য্য। কিন্তু রবীন্দ্রসঙ্গীতে এ সবের উপরেও আছে সুর। কথার

ভাব ভাষা ও ছন্দের সহিত সুরের অনির্ব্বচনীয়তা মিলিত হইয়া তাঁহার গান এক অপরূপ মধুমূর্ত্তি ধারণ করিয়াছে। তাই বলিতে হয় রবীন্দ্রনাথের কবিতা সুন্দর—কিন্তু তাঁহার গান সুন্দরতর।

বিশ্বসাহিত্যের ইতিহাস পর্য্যালোচনা করিলে এ জিনিসটি চোখে পড়িবে যে, সাহিত্যক্ষেত্রে কোন একটি নূতন ভঙ্গী বা আদর্শের প্রবর্ত্তন করিলেই একজন সাহিত্যিক যুগপ্রবর্ত্তক রচয়িতা বলিয়া সমাদৃত হন। কিন্তু রবীন্দ্র-সাহিত্যের মধ্যে যে কত নূতন নূতন ভঙ্গী, কত নূতন নূতন রসসৃষ্টির আদর্শ রহিয়াছে তাহার ইয়ত্তা নাই। তাঁহার ভাষার কারিগরী অপূর্ব্ব, তাঁহার উদ্ভাবিত ছন্দ বা ধ্বনিমাধুর্য্য বিচিত্র ও বহু প্রকারের। কিন্তু শুধু প্রকাশ-ভঙ্গীতে রবীন্দ্রসাহিত্য অনির্ব্বচনীয় নহে। বিষয়-বৈচিত্র্যে, কল্পনার ঐশ্বর্য্যেও তাঁহার কাব্য অনন্যসাধারণ। এত বিচিত্র সৃষ্টি না করিয়া তিনি যদি শুধুমাত্র প্রকৃতিবিষয়ক কবিতা অথবা দেশ-সম্বন্ধীয় কবিতা কিংবা সৌন্দর্য্য-বিষয়ক কবিতা রচনা করিয়া যাইতেন, তাহা হইলেও বাঙ্গলার কাব্যসাহিত্যের ইতিহাসে তিনি শীর্ষস্থান অধিকার করিতে সক্ষম হইতেন। কারণ বিশ্বপ্রকৃতি, দেশ অথবা সৌন্দর্য্য সকল বিষয়ই রবীন্দ্রকল্পনায় নূতন ভঙ্গীতে ফুটিয়া উঠিয়াছে। রবীন্দ্রনাথের সকল সৃষ্টিতেই নূতন দৃষ্টিভঙ্গীর, কল্পনাভঙ্গীর ও প্রকাশভঙ্গীর পরিচয় পাওয়া যায়।

অল্প কথায় রবীন্দ্রকাব্যের নিরিখ নির্ণয় করা অসম্ভব। এক কথায় তাঁহার প্রতিভার স্বরূপ নির্ণয় করিতে গেলে বলিতে হয় যে, তিনি ছিলেন সত্য, শিব ও সুন্দরের উপাসক। তিনি জগৎ ও জীবনকে অপরিসীম শ্রদ্ধার সহিত প্রত্যক্ষ করিয়াছেন এবং সত্য, শিব ও সৌন্দর্য্যের পাদপদ্মে তাঁহার কাব্যরচনার মধ্য দিয়া বিনম্রচিত্তে প্রণতি জানাইয়া গিয়াছেন।

সমাপ্ত

# নিদর্শনী